# গোধূলি স্বপন

ওরা বসেছিল এসে লেকের একটা কোণ ঘেঁষে। তখন ঐ দূরের সুপুরী গাছটার মাথা বেয়ে সূর্য্য ধীরে ধীরে নেমে যাচ্ছে। ফুরিয়ে যাবার পূর্ব্বে তার লাল আভা এসে পড়েছে এদের মুখে।

'এই যে' শব্দে ওরা চমকে পেছনে তাকিয়ে দেখে সুবোধ। ওরা দু'জনেই হৈ হৈ ক'রে দাঁড়িয়ে পড়ল।

সুবোধ বল্‌লে—'উঠে পড়লি কেন, এলুম বস্‌তে আর তোরা'—ব'লে তারা তিনটীতেই ব'সে পড়লো আবার।

দীপক বল্‌ল—'কি হে ডাক্তার, এতদিন গা' ঢাকা দিয়ে ছিলে কোথায়? তোমার বাসায় গেলুম সেদিন, উড়ে চাকরটা কি বল্‌লে তার ভাষায় সে-ই জানে, তবে এটুকু বুঝলুম—তোমরা কেউ নেই এবং অনেক দিন থেকেই। সেই কথাই সুহৃদকে বল্‌ছিলুম, কবে এলে? তোমার শরীর ত' সেরকম ভাল হয় নি কিছু—'

কথাটার পিঠেই সুবোধ বল্‌লে—'চেঞ্জে গিয়েছিলুম কি যে শরীর ভাল হবে?'

সুহৃদ্ ওধার থেকে ব'লে উঠল—'তবে কোন্ রাজকুমারী কল্ দিয়েছিল তার অসুখে?'

সুবোধ হেসে উত্তর দিল—'রাজকুমারীই কল্ দিয়েছিল, তবে তার অসুখে নয়।'

দীপক হাত জোড় ক'রে বল্‌ল—'হেঁয়ালী রেখে একটু সোজা ভাষায় বল্ না কি ব্যাপারটা।'

সুবোধ বল্‌ল—'এক কথায় বল্‌লে বল্‌তে হয় পঞ্চাক শেষে ড্রপ পড়েছে।'

দীপক তাকে একটা জোড়ে ধাক্কা মেরে বল্‌লে—'যাক্, চুপ কর ভাই, শুন্‌তে চাই না।'

সুবোধ হেসে আরম্ভ কর্‌ল—'সেদিন মঙ্গলবার কি বুধবার বিকেলে', একটু চিন্তা ক'রে বল্‌লে, 'কোথা থেকে যেন এলুম মনে নেই—যাক্, সিঁড়ি বেয়ে উপরে উঠছি, মা বল্‌লেন—আবার বের হ'বে কি না। আমি 'না' ব'লে সটান আমার ঘরে ঢুকে পড়লুম।

ভিতরের পর্দ্দাটা ফাঁক ক'রে তটি' এসে বল্‌ল—'জ্যাঠামশাই এর খুব অসুখ—টেলিগ্রাম করেছেন যেতে।' কিছুক্ষণ বাদে মা এসে ঐ কথা আরম্ভ কর্‌তেই বল্‌লুম, 'শুনেছি'।

মা বল্‌লেন—'তোর কি যাবে দিয়ে দে আমার বাক্সেই।'

আমি আশ্চর্য্য হ'য়ে বল্‌লুম—'তোমরাও যাবে না কি? সেই গাড়ো পাহাড়ের কাছে, আর যে রাস্তা—বাপ্‌স!'

মা বল্‌লেন—ওকথা বলিস নে সুবো! তিনি বুড়ো মানুষ, একলা অসুখে পড়ে কত না জানি কষ্ট পাচ্ছেন। এখন আমাদের না গেলে কি চলে? তা' হ'লে আপন আর পরে প্রভেদ কি রে?'

যাক্, রওনা হলুম রাত ১০টার গাড়ীতে। বার ছয়েক রেল আর ষ্টীমার বদলে পৌঁছলুম যেখানে তার পর আর রেলগাড়ী নেই। এর পরেই ছোট একটি নদী পার হ'য়ে যেতে হয় প্রায় বার মাইল। আধুনিক যান্ত্রিক যুগেও পৌরাণিকত্ব বেঁচে আছে সগর্ব্বে তার মাথা উঁচিয়ে। অর্থাৎ যেতে হয় হেঁটে কিংবা গরুর গাড়ীতে, অন্য কোন যান-বাহন নেই। জ্যাঠামশাই ওখানে জমিদারী এষ্টেটে কাজ কর্‌ছেন বহুকাল, তাঁর কাছেই শুনেছি ঐটুকু রক্ষা ক'রে না কি তাদের কৌলিন্য বজায় রেখেছেন। আমরা গো-যানে যখন যেয়ে পৌঁছলুম তখন সবে সন্ধ্যা, ঘরে ঘরে শাঁকের ধ্বনি ভেসে আসছে কানে। গাড়ী থেকে নাম্‌তেই দেখি গেটে দাঁড়িয়ে একটি মেয়ে, একটু আশ্চর্য্য হলুম আমরা সবাই, কারণ আমার জ্যাঠামশাই অকৃতদার। মেয়েটি সলজ্জ নম্র-ভাবে এগিয়ে এসে মাকে প্রণাম ক'রে আমার বোন্ তটিনীর হাত ধ'রে বল্‌ল—'আসুন ভিতরে, উনি একটু ভাল, ঘুমুচ্ছেন।' মেয়েটীর এই সলজ্জ সপ্রতিভ ভাব আমার বেশ ভাল লাগল।

'অমনি ভালবেসে ফেল্‌লে ত'?' ব'লে উঠল মাঝখানে সুহৃদ্।

দীপক সুহৃদকে চুপ্ চুপ্ ব'লে সুবোধকে বল্‌ল, 'তারপর?'

সুবোধ বল্‌ল—'যাক্, ওরা সবাই ঢুকে পড়লো জ্যাঠামশাইর ঘরে। একটি বিধবা মহিলাকেও দেখলুম সে ঘরে। আমি পাশের ঘরের বারান্দায় ইজি চেয়ারটার মধ্যে গা এলিয়ে দিলুম।

সুহৃদ্ বল্‌ল—'ভাই, যে ভাবে আরম্ভ করেছ তাতে শেষ হ'তে রাত হ'য়ে যাবে দেখছি।'

সুবোধ হাতঘড়ির দিকে তাকিয়ে বল্‌ল—'কবে এত লক্ষ্মী ছেলে হয়েছ যে সন্ধ্যা হ'তেই বাড়ী যাও?'

দীপক বল্‌ল—'যাক্, বল এখন।'

কিছুক্ষণ বাদেই ওখানকার ডাক্তারবাবু এলেন। আমি উঠে তাঁর পেছনে পেছনে গেলুম। তিনি যা যা বল্‌লেন তার সারমর্ম্ম হচ্ছে যে, রোগটা হয়েছে বেরাবেরী এবং অবহেলার ফলেই না কি খারাপ দিকে গিয়েছিল। অনেক রকম ঔষধ পড়েছে, কিন্তু কোন উপকার লক্ষিত না হওয়ায় **বাই-ভিটা-বি** দিন সাতেক হ'ল দিচ্ছেন এবং তাতে কিছু কিছু উপকার দেখতে পাচ্ছেন। আমি কলকাতা নিয়ে আস্‌বার প্রস্তাব কর্‌লুম, কিন্তু রাস্তাঘাটের অসুবিধার জন্য ডাক্তারবাবু অমত কর্‌লেন। উপকার বেশ হ'য়েছে ঐ ওষুধে এবং এখনও চল্‌ছে। সব শুদ্ধ নিয়ে এসে পৌঁচেছি গেল শনিবারে।

দীপক বল্‌ল—'সবাই মানে—রাজকুমারীকেও?'

সুবোধ—'হাঁ ভাই, মার কাছে শুনলুম ওদের দেখবার না কি ত্রিকূলে কেউ নেই। মেয়েটির বাবা ঐ এষ্টেটেই কাজ কর্‌তেন। মারা গিয়েছেন অল্পদিন। সেই থেকে জ্যাঠামশাই ওর মাকে নিজের মেয়ের মত বাসায় নিয়ে এসেছিলেন।

সুহৃদ্—'মেয়েটির নাম কি ভাই?'

'শুভ্রা' ব'লে সুবোধ থাম্‌ল।

দীপক—'তা' হ'লে' মুখের কথা কেড়ে নিয়ে সুবোধ নিজেই বল্‌ল—'হাঁ, তটির কাছে শুনলুম তাকে না কি চির-দিন যা [illegible] চ্ছে।'

দি

# বেঙ্গল ইকনমিক্যাল প্রিণ্টিং ওয়ার্কস্

কমার্সিয়াল এণ্ড আর্টিষ্টিক প্রিণ্টারস্,
ষ্টেশনার্স এণ্ড একাউণ্টবুক মেকার্স

প্রোঃ এ. সি. মৈত্র এণ্ড সন্স,
কণ্ট্রাক্টর এণ্ড কমিশন এজেণ্টস্,

১১ নং ক্লাইভ ষ্ট্রীট্, কলিকাতা

ফোন :—কাল ২১৯৮

বাংলার বস্ত্র-সম ন সঙ্কটে

তাঁতের ও মিলের কাপড়ের জন্য

দি

# ক্যালকাটা ফ্রেণ্ডস্ সোসাইটী লিমিটেড্‌কে

স্মরণে রাখিবেন

ফোন
বি. বি. ৩৩১২

পরিচালক
বঙ্গলক্ষ্মী বস্ত্রাগারের কর্তৃপক্ষ

কলেজ স্কোয়ার
কলিকাতা

(বঙ্গলক্ষ্মী বস্ত্রাগার আমাদের সহিত সম্মিলিত হইয়াছে)

শিলং-সিলেট্ লাইনের টিকেট্ সমূহ আমাদের শিলং অফিস এবং সিলেট্ অফিসে পাওয়া যায়। সিলেট্ লাইনে শিলং যাইবার থ্রু টিকেট্ এ. বি. জোনের ষ্টেশন-সমূহ হইতে পাওয়া যায়। শিলং হইতে সিলেট্ লাইনে এ. বি. জোনের ষ্টেশনসমূহের থ্রু টিকেট্ শিলং অফিসে পাওয়া যায়।

## যুদ্ধের দিনেও

**"বঙ্গলক্ষ্মী"র আয়ুর্বেদীয় ঔষধসমূহ**

পূর্ব্বানুরূপ বিশুদ্ধ উপাদানে শাস্ত্রীয় পদ্ধতিতে অভিজ্ঞ

কবিরাজমণ্ডলীর তত্ত্বাবধানে প্রস্তুত, হইতেছে।

**যুদ্ধের অজুহাতে ঔষধের মূল্য বিশেষ বৃদ্ধি করা হয় নাই।**

এ কারণ, **"বঙ্গলক্ষ্মী"র ঔষধ সর্ব্বাপেক্ষা অল্পমূল্য।**

**অল্পমূল্যে বিশুদ্ধ ঔষধ পাইতে হইলে**

**"বঙ্গলক্ষ্মী"রই কিনিবেন।**

বঙ্গলক্ষ্মী কটন্ মিল্, মেট্রোপলিটান ইন্সিওরেন্স কোং

প্রভৃতির পরিচালক কর্তৃক প্রতিষ্ঠিত

# বঙ্গলক্ষ্মী আয়ুর্ব্বেদ ওয়ার্কস

**অকৃত্রিম আয়ুর্ব্বেদীয় ঔষধপ্রস্তুতকারক**

প্রধান কার্য্যালয়—১১নং **ক্লাইভ** রো, কলিকাতা। কারখানা—**বরাহনগর।**

শাখা—৮৪নং বহুবাজার ষ্ট্রীট, কলিকাতা, রাজসাহী, জলপাইগুড়ি, বাগেরহাট, বরিশাল, যশোহর, মাদারীপুর ও ধানবাদ।

# বঙ্গলক্ষ্মী সোপ ওয়ার্কস

**হেড অফিস—১১, ক্লাইভ রো, কলিকাতা**

কাপড়-কাঁচা, গায়ে-মাখা—দু'রকমের সাবানের জন্যই

**"বঙ্গলক্ষ্মী" প্রশস্ত।**

কলিকাতা হইতে শিলং যাইবার থ্রু টিকেট্ শিয়ালদহ ষ্টেশনে পাওয়া যায় এবং শিলং হইতে কলিকাতা আসিবার থ্রু টিকেট্ শিলং অফিসে পাওয়া যায়। আমাদের ১১নং ক্লাইভ রো-স্থিত অফিসে পাণ্ডু হইতে শিলং অথবা রিটার্ণ টিকেটের ভাড়া লইয়া রসিদ দেওয়া হয় এবং ঐ রসিদের পরিবর্ত্তে পাণ্ডুতে টিকেট্ পাওয়া যায়।

এই অফিস হইতে রিজার্ভও করা হয়।






# দ কমার্শিয়াল ক্যারিয়িং কোং

## (আসাম) লিমিটেড

দি মেট্রোপলিটন্ ইন্সিওরেন্স হাউস্

১১, ক্লাইভ রো, কলিকাতা

# ছেলেমেয়েদের খেলাধুলা চাই-ই ...



শরীর সুস্থ ও সবল রাখতে হ'লে প্রত্যহ ছেলেমেয়েদের খেলাধুলা চাই-ই। খোলা মাঠে ব্যায়াম, বিশুদ্ধ হাওয়া ও সূর্য্যের আলো বাড়ন্ত ছেলেমেয়েদের পক্ষে অমূল্য সম্পদ্। সেই সঙ্গে ভাল আহার্য্যও চাই। পুষ্টিকর খাদ্যে তাদের শরীর সুদৃঢ়, সবল ও কর্ম্মঠ করে—সঙ্গে সঙ্গে দৈহিক সৌন্দর্য্যও বাড়ায়।

**শি-ই শ্রেষ্ঠ খাদ্য**

**স্বাস্থ্য ও শক্তি দান করে**

কে. ডি. আম্বারাও কর্তৃক মেট্রোপলিটান প্রিন্টিং এণ্ড পাবলিশিং হাউস লিঃ—৯০, লোয়ার সার্কুলার রোড, কলিকাতা হইতে মুদ্রিত ও প্রকাশি

সম্পাদক—শ্রীসুরেন্দ্র নাথ বিশ্বাস